*Somewhere in the dark night a star was lost:*
*One little star in the star-speckled sky*
*Its little light, quivering, clung for its life,*
*Like a hope it twinkled, then swooned like a sigh.*
*Somewhere in the dim heart a hope was lost:*
*One little hope in the grim swirl of strife.*
*A whispering truth, it clamoured for its right,*
*It struggled. . but the storms soon quenched its life.*
*Somewhere in the wide world a life was lost:*
*One little song was hushed before its hour:*
*One star, one hope, one life—the world forgot·*
*The Creator smiled: "But these I made to flower."*



*O Boatman, wont you take me across,*
*Take me across the river?*
*Heavy my load, my mind's at a loss,*
*What can one give to the Giver?*
*A love-lit faith or a thankful prayer*
*Is all that belongs to me:*
*Wont you accept this as your fare*
*And take me along with thee?*
*Stormy the night and weary my heart,*
*For long I have stood on the shore;*
*Unfurl the sails, from the land depart:*
*Take me, I can wait no more.*

*Some bring to you their learning,*
*Their wisdom new and old.*
*Some fame and power and glory*
*Rich treasures, art and gold.*

*I too would offer something*
*To you, my Lord and King!*
*I claim no power or knowledge*
*To thee what shall I bring?*

*I bring a heart that loves you*
*And lips that sing your praise,*
*A soul that seeks one honour:*
*To learn to tread your ways.*

*

*When night is nigh and sunbeams part,*
*How weary grows at eve my heart!*
*In vain is lost another day*
*And still, my Love, you stayed away!*

*A new hope shines with each new star,*
*The twilight murmurs—you are not far,*
*A dawn will follow the darkest hour:*
*You'll blossom in my heart's lonely bower.*

*The pearly stars, the silver moon,*
*The golden dawn I see:*
*The dew-kissed shyly-blushing rose,*
*The courting bumble bee;*
*The blue-bells swaying in the breeze,*
*The meadows' emerald green;*
*The mighty peak of a distant hill,*
*Like a lonesome haughty queen!*

*In pride the angry clouds roll by,*
*Then with humble hearts they bow:*
*I see thy cosmic shadow-play,*
*But Love, Oh, where art Thou?*
*The sky leans down to meet the earth,*
*Deeps greet the virgin brook;*
*Soft slumber soothes each weary brow,*
*Hope blooms in every look.*

*Spring answers the eager calling bird,*
*Fulfilling every tree...*
*But my lone heart is yearning still...*
*For Love, I see not Thee.*

# টিকা

"শ্রুতাঞ্জলি" নামটি দিয়েছেন আমাদের শ্রদ্ধেয় গুরুভাই ডাক্তাব ইন্দ্রসেন। তাঁর ভূমিকা প্রথমেই ছাপা হয়েছে, তাই তার পুনরুক্তি বাহুল্য। শুধু এইটুকু মাত্র বলি তাঁদেব জন্যে যাঁবা ইংরাজি ভূমিকা পড়তে পারবেন না যে, এ-গীতিগুচ্ছের গানগুলির মধ্যে অর্ধেকেব বেশি শোনা গান। ইন্দিরা তার সমাধি অবস্থায় ( অথবা স্বপ্নে ) মীবার মুখে এ-গানগুলি শুনেছিল সামনা সামনি। সূচীপত্রে এই গানগুলি তারকা-চিহ্নিত হ'ল। শ্রীঅরবিন্দ তাঁর Future Poetry গ্রন্থে লিখেছেন যে বৈদিক মন্ত্র ঋষিদের এই ভাবেই শ্রুতিলব্ধ পাওয়া—তাই তো বেদেব এক নাম শ্রুতি। তিনি আমাকে গত বৎসরে লিখেছিলেন এ-সম্বন্ধে তিনখানি পত্র। এ পত্রগুলি থেকে উদ্ধৃতি দিয়েছেন শ্রীইন্দ্রসেন। এখানে উদ্ধৃতাংশের বাংলা অনুবাদ দিচ্ছি।

এ সম্বন্ধে তাঁর প্রথম পত্রে ( ৬-৫-৫০ ) তিনি আমাকে লেখেন: "ইন্দিবার সমাধিতে মীরাবাইয়ের এ-ধরণের অভ্যুদয়ের মধ্যে অসম্ভাব্য কিছুই নেই যদি মীরাবাইয়ের সঙ্গে আমাদেব এ-পার্থিব জগতের এখনো ততটা যোগ থাকে যার ফলে তিনি কৃষ্ণেব অনুগামিনী হ'য়ে কৃষ্ণ-ভাবের আবহের মধ্যে আবির্ভূত হ'তে পারেন। এ যদি হয় তবে ইন্দিরার ধ্যানমনে মীরার সক্রিয় হওয়ার মধ্যে অসম্ভব কিছুই থাকতে পারে না। ইন্দিরা যদি মীরাব প্রভাবে প্রাচীন হিন্দি-ভাষায় গান বেঁধে থাকে যে-ভাষার সঙ্গে সে তেমন পরিচিত নয় তাহ'লে এ-সত্যটিকে মীরাবাইয়ের আবির্ভাব তথা প্রভাবের বেশ জোরালো সাক্ষ্য ব'লেই ধ'বে নেওয়া যেতে পাবে।" তারপরের পত্রটিতে (২-৬-১৯৫০) তিনি আমাকে লেখেন. " এ তো দেখাই যাচেছ যে ইন্দিরা হিন্দি গানগুলির প্রেরণা পাচেছ তার ধ্যানদৃষ্ট মীরার কাছ থেকেই, এবং তার চেতনা ও মীবাব চেতনা সহযোগিতা করছে সাধারণ মনের অতীত কোনো তুরীয় চেতনার স্তরে—অর্থাৎ এব নেপথ্য স্তরে। আরো, এ-প্রভাবকে মায়া বলা যায় না, কারণ এ মায়া হ'লে এহেন অঘটন ঘটতে পারত না।" ব'লে শেষে লিখলেন আমার সংশয় নিরসন করতে· "এধবণের ব্যাপার হ'টে থাকে নানা নেপথ্য স্তরে—এরা অভিনব বা অভূতপূর্ব নয়।"

তাঁর তৃতীয় পত্রে গুরুদেব আবার জোর দিয়ে লিখলেন ( ১১-৬-৫০ ) "খতিয়ে একথা বলা যায় যে, মীরা ইন্দিরার মাধ্যমে যে-সব গান রচনা করছেন—রচনা যে কবছেন এটা অতি-প্রত্যক্ষ—সে-গানগুলি সত্যিই চমৎকার। তাছাড়া ইন্দিরা যে গানগুলি বাঁধছে হিন্দিভাষায় যে-ভাষা সে ভালো ক'রে জানে না......একে বলতেই হবে আশ্চর্য ও মানতেই হবে যে সমস্ত ব্যাপারটা প্রামাণিক, বাস্তব। শ্রীমা ওর এ-গীতিগুচ্ছ আশ্রম-প্রেসে ছাপবার অনুমতি দিয়েছেন।"

তারপরে ইন্দিরার সঙ্গে কথাবার্তা হ'ত স্বপ্নে তথা সমাধিতে—দিনের পর দিন। মীরাবা‍ প্রথমে নিজের জীবনের সমস্ত ইতিহাস বলেন—কী ভাবে তাঁর কৃষ্ণভক্তির উদয় হয় ও কে‍ তাঁকে সংসার ছাড়তে হয় ইত্যাদি। পরে ক্রমশ বলতে লাগলেন নানান অপূর্ব কথিকা—যাবে ইংরাজিতে বলে parables, যাথেকে কয়েকটি মাত্র নির্বাচিত ক'রে এ-গ্রন্থে দেওয়া হ'ল ইন্দিরা প্রথমে এতে আপত্তি করেছিল কিন্তু তাকে যখন বোঝানো হ'ল যে এ-ধরণের মূল্যবা‍ অভিজ্ঞতা ব্যক্তিগত চৌহদ্দির মধ্যে রাখলেই সেটা অন্যায় হবে তখন ও রাজি হ'ল। কি‍ গানের প্রসঙ্গেই ফিরে আসি।

শ্রীঅরবিন্দ যখন স্বয়ং লিখলেন যে, মীরা ইন্দিরার মধ্যে দিয়ে গান বাঁধছেন তখন অবিশ্বা‍ করা চলে না কারণ তাঁর এসব সম্বন্ধে গভীর অপরোক্ষ অনুভব আছে। কিন্তু সাধারণ পাঠক পাঠিকা যদি এ-ধরণের সত্যকে রূপকথা ব'লে হেসে উড়িয়েও দেন তাহ'লেও গানগুলি রসোত্তীর্ণতা সম্বন্ধে তাঁরা কোনো সংশয় প্রকাশ করবেন এ আমি মনে করি না। করলে গানগু‍ ছাপাতাম না এত যত্ন ক'রে, অনুবাদ ক'রে, টিকা সমেত।

এখানে একটা কথা। আমার এ-টিকা ঠিক রসের বিচার নয়—নয় গুণগ্রাহী সমালোচনা এ-গানগুলির সঙ্গে আমি অত্যন্ত নিবিড়ভাবে জড়িত ব'লে এদের উৎকর্ষ বা রসোত্তীর্ণতা সম্বে‍ সমালোচনা লিখতে আমার কুণ্ঠা আসে। তাই সে-বিচার রসজ্ঞ ও ভাবুক পাঠক করুন। আমি শুধু গানগুলির আঙ্গিক তথা ছন্দ সম্বন্ধে কিছু মন্তব্য করব ব্যাখ্যা হিসেবে। তাই এ-ভূমিকা নামকরণ করেছি—টিকা।

প্রথমে, মূল হিন্দির ছন্দ সম্পর্কে কিছু বলি।

ছন্দ যাঁরা মোটামুটি পড়তে পারেন তাঁরা প্রায়ই ধ'রে নিয়ে থাকেন যে তাঁরা ছন্দজ্ঞ। কি‍ এই প্রকল্পটি—hypothesis—সর্বত্র স্বীকার্য নয়। সাধারণ জিভ ও কান ছন্দ পড়বার সম‍ কী করে? না, এখানে টেনে ওখানে ঠেশে কোনোমতে মাত্রাসাম্য পেয়ে ধ'রে নেয় যে, পড় ঠিকই হয়েছে। এ-টানাপোড়েনের পড়ায় যে সাধারণ ছন্দ-পাঠক সবসময়েই ভুল করেন ব করতে বাধ্য এতটা বলব না, তবে একথা বলতেই হবে যে ছন্দের কান তৈরি না হ'লে আবৃত্তিতে জিভ স্থূলবিচারে মোটামুটি পাশ করলেও করতে পারে, কিন্তু সূক্ষ্ম বিচারে ফেল করবেই কর‍ এখানে ওখানে সেখানে। সেই জন্যেই হিন্দি ছন্দ সম্বন্ধে কয়েকটি গোড়াকার কথা বলা দরকা‍ মনে করছি—বিশেষ করে বাঙালি পাঠকের জন্যে।

"বিশেষ ক'রে বাঙালি পাঠকের জন্যে" বলছি এজন্যে নয় যে হিন্দি পাঠকমাত্রেই হি‍ ছন্দ ঠিক পড়েন। সাধারণ বাঙালি যখন সব সময়ে বাংলা ছন্দ ঠিক পড়তে পারে না তখ‍ সাধারণ হিন্দি পাঠক সব সময়ে হিন্দি ছন্দ ঠিক পড়তে পারবেন একথা স্বীকার্য হবে কেমন ক'রে কেবল এটুকু বলতে আমি বাধ্য যে, সাধারণ হিন্দি পাঠকপাঠিকার একটা সুবিধা আছে: কার‍ তাঁরা লঘুগুরু উচ্চারণ ভেদে খানিকটা অভ্যস্ত। তাই হিন্দি কবিতা তাঁরা বাঙালির চে‍ ভালো পড়তে পারেন—সচরাচর। কিন্তু 'সচরাচর' মানে 'সবসময়ে' নয়। কেমন? একট উদাহরণ দেই।

প্রায় পঁচিশ বৎসর আগে আমি এলাহাবাদের বিখ্যাত জানকী বাইয়ের কাছে ব'সে তাঁর মু‍ শুনে তুলসীদাসের একটি বিখ্যাত ভজন শিখি "শ্রীরামচন্দ্র কৃপালু"। এ গানটি প্রথ‍

শুনি গ্রামোফোনে। তখন হিন্দি ছন্দ ভালো জানতাম না কাজেই জানকী বাইয়ের ভুল পাঠই গ্রহণ করেছিলাম। এ গানটি আসলে নিখুঁৎ সপ্তমাত্রিক ভজন হিন্দিতে প্রচলিত লঘুগুরু ছন্দে:

॥ ॥ । ॥ । । ॥ । । । । । । । । । । । । । ॥ । ॥

শ্রী | রা ম চ ন্দ্র কৃ | পা লু ভ জ ম ন | হ র ণ ভ ব ভ য় | দা রু ণম্

কিন্তু হায়রে, জানকীবাই এর ছন্দের গঙ্গাযাত্রা ক'রে গাইতেন চতুর্মাত্রিক ত্রিতালে:

। । ॥ । ॥ । । । ॥ । । । । ॥ । । । । । । । । ॥ ॥ । ॥

সি রি | রা ম চ ন্দ্র কি রি | পা ল ভ জ ম ন | হ র ণ ভ ব ভ য় | দা রু ণম্

সেসময়ে আমি হিন্দি গানে লঘুগুরু উচ্চারণের মর্যাদা দিতে শিখি নি, কাজেই লক্ষ্য করিনি জানকীবাই হিন্দিভাষিণী ও বিখ্যাত গায়িকা হওয়া সত্ত্বেও এ-গানটির উচ্চারণের কী আদ্য-শ্রাদ্ধ করতেন কৃ, ন তথা য় কে গুরু (দ্বিমাত্রিক) ধ'রে। এতে ক'রে ঠিক তেমনি ছন্দোবিভ্রম হয় যেমন হয়েছে তিমিরবরণের দেওয়া বন্দেমাতরম্ সুরে। যথা 'করালে'-র ক রা একমাত্রা এইভাবেই তিনি আদ্যন্ত গণনা করেছেন, লঘুগুরু স্বরের উচ্চারণে কোন ভেদ রাখেন নি— বঙ্কিমচন্দ্র সমাধিস্থ নন এই ভাগ্য, নইলে তাঁর পুণ্যদেহও ন'ড়ে উঠত।

একথা একটু জোর দিয়েই লিখলাম এই জন্যে যে বাঙালি পাঠকের বিশেষ ক'রে মনে রাখা দরকার হিন্দি গানের ছন্দ সংস্কৃত ছন্দভঙ্গিম—ওতে লঘুগুরুর ভেদ বজায় না রাখলে হবে মহতী বিনষ্টিঃ। আর ভুললে চলবে না যে, টেনেটুনে কোনোমতে মাত্রাসাম্য ক'রে ছন্দ পড়া ও ছন্দের রসতাত্ত্বিক হওয়া একবস্তু নয়।

হিন্দি ছন্দের রসজ্ঞ হ'তে হ'লে সব আগে মনে রাখতে হবে এই গোড়াকার কথাটি যে হিন্দি-ভাষীরা তাঁদের কাব্যে তথা গানে "সচরাচর" সংস্কৃতের মতনই লঘুস্বরের—অর্থাৎ অ ই উ-র ওজন ধরেছেন একমাত্রা ও গুরুস্বরের—অর্থাৎ আ ঈ ঊ এ ঐ ও ঔ—দু মাত্রা। কিন্তু এখানে "সচরাচর" ক্রিয়াবিশেষণটি অনুধাবনীয় যেহেতু হিন্দি ছন্দে হিন্দি কবিরা স্থলবিশেষে লঘুকে গুরু ও গুরুকে লঘু উচ্চারণ করে থাকেন। দুএকটি উদাহরণ দিলে বক্তব্যটি পরিষ্কার হবে।

তুলসীদাস হিন্দি কাব্যের সর্বশ্রেষ্ঠ কবি ও ছন্দোবিৎ ব'লে সর্বজনস্বীকৃত—হিন্দিভাষীদের মধ্যে। তাঁর রামায়ণে বালকাণ্ডে তিনি লিখছেন

॥ ॥ । । । । । । । । ॥ ॥

লী লা | স গু ণ জো | ক হ হিঁ ব | খা নী

এখানে 'জো' একমাত্রা

। ॥ । ॥ । । । । । । ॥ ॥

ক থা অ | লৌ কি ক | সু ন হিঁ জে | জ্ঞা নী

এখানে 'জে' একমাত্রা।

॥ ।

প্র গ ট যু | গ ল শ শি | তে হি কে | ভা য়

এখানে 'তে' দুমাত্রা অথচ 'কে' একমাত্রা। কেন—সে-বিচাব পবে কবব মিশ্র লঘুগুরু ছন্দের আলোচনায়। এখানে শুধু এইটুকু দেখাতেই এসব উদাহবণ দেওয়া যে হিন্দি ছন্দে লঘুগুরু স্বরেব মাত্রাভেদ সংস্কৃতেব মতন অনড অচল নয়—এবং সঙ্গে সঙ্গে ব'লে বাখা যে, ভাব ও বর্ণনাকে সজীব বাখতেই ওবা এধবণেব স্বাধীনতা নিয়েছে স্থলে স্থলে। এধবণেব বহু উদাহরণ দিয়ে দেখাতে পারি যে সব বড কবিই এ-ধরণের স্বাধীনতা নিযেছেন। যথা সূরদাসেব ষাণ্মাত্রিক ছন্দে

। ॥ ॥ । ॥ । ॥ । । ॥
অ জা মী ল | গী ধ ব্যা ধ | ই ন মে ক হো | কৌ ন সা ধ *

এখানে 'মে' একমাত্রা

। । । ॥ । ॥ । ॥ ।
ভ গ ত হে ত | বাঁ ধ্যো সে ত | ল ং ক পু রী জা রী *

এখানে 'ধ্যো' একমাত্রা অথবা দাদুদয়ালেব চতুর্মাত্রিক

॥ । । ॥ । । ॥ । ।
ক্যোঁ বি স | রৈ মে রা | জী ব পি | য়া রা *

এখানে 'মে' তথা 'রা' একমাত্রিক। অথবা কবীবেব

। ।
রৈ ন গ | ঈ দি ন | কা হে কো | খো বে

এখানে 'হে' তথা 'কো' একমাত্রিক, নৈলে ছন্দপতন হয়।

অপিচ, ওবা শুধু-যে গুরুস্বরকে ক্ষেত্রবিশেষে লঘু ধবে তাই নয়, লঘু স্বরকেও কখনো কখনো বিকল্পে গুরু ধ'রে থাকে। অনেকে হয়ত বলতে পারেন এ অন্যায়। কিন্তু ছন্দে অনুশীলিত কবি ও স্রষ্টাব শ্রুতি যাকে গ্রহণ কবে সেই পথেই ছন্দ চলে, পণ্ডিতের পাণ্ডিত্য-নির্দিষ্ট পথে তো নয়। তুলসীদাসেব মতন মহাকবি যে নিজের বানানও ইচ্ছামত বদলালেন ছন্দের জন্যে—তাব আপত্তি কে কববে কাব দরবারে? চতুর্মাত্রিক ছন্দে

। । ॥ ॥ । । । । ॥ । । । ।
তু ল সী দা স প | তি ত পা ব ন প্র ভু

লিখেই তিনি লিখলেন:

। । । ॥ । । । ॥ । । । । ॥
তু ল সি দা স ব লি | জাঁ উ চ র ন তে

এখানে সী-কে সি ও ণ-কে ন ক'রে তিনি অন্যায় করেছেন একথা মানা যাবে কেমন ক'রে যখন তুলসীদাসের পদাঙ্ক অনুসরণ ক'বে তাঁর পরবর্তীবা সবাই এধরণেব বানান-বদলে স্বাক্ষব দিলেন?

* গোরক্ষপুরের "ভজন সংগ্রহ" থেকে উদ্ধৃত

কবিরা যখন বিকল্পে গুরু-কে গুরূ, হরি-কে হরী, সারথি-কে সারথী, বিনতি-কে বিনতী ধরেছেন তখন কোন্ পণ্ডিত বৈয়াকরণিকের বেত্রদণ্ড-আস্ফালন পথ আগলে থাকবে?

একথা বলছি এইজন্যে যে সব দেশেই পণ্ডিত অর্থাৎ puristরা অদলবদলের বিরোধী হ'য়ে এসেছেন। কিন্তু ভাষার বানান, ব্যাকরণ তথা ছন্দের রীতিবদলকে আপত্তির বাঁধ দিয়ে ঠেকানো সম্ভব হয়নি কোনো দেশেই। সেই জন্যেই পণ্ডিতদের বহু আপত্তি সত্ত্বেও কাশীর সাম্প্রতিক প্রামাণ্য অভিধানেও* দেখতে পাই গুরু-গুরূ, হরি-হরী, বিনতি-বিনতী দ্বিবিধ বানানই মঞ্জুর হয়েছে। অবশ্য এখানে রুচিভেদে কিছু মতভেদ থাকবেই। তাই দেখতে পাই শ্রীরামচন্দ্রের অভিধানে গুরূ হরী স্বীকৃত হলেও প্রভূ ঠাঁই পায় নি, কিন্তু শ্রীপাঠক নামক কাশীর আর এক নামজাদা অভিধানিক প্রভূ-কেও স্থান দিয়েছেন। ইনি সারথি নিয়েছেন, সারথী নেন নি। শ্রীরামচন্দ্র 'সারথী' নিয়েছেন 'সারথি' ছেড়ে। এত কচকচির অবতারণা করছি দেখাতে যে ব্যাকরণের পথে সব সময়ে সাহিত্য না চললেও কোনো সাহিত্যপরিষদেই ভাষার রীতিবদল যুগপৎ সর্বজনগ্রাহ্য হয় না। ধীরে ধীরে চলতেই নতুন চলাপথ তৈরি হ'য়ে ওঠে প্রতি ভাষাতেই।

কিন্তু এ হ'ল খতিয়ে ভাষারীতির প্রশ্ন, ছন্দের নয়। ছন্দের বেলায়ও এই বিকল্প উচ্চারণের আর একটি উদাহরণ দেই। তুলসীদাসের "শ্রীরামচন্দ্র কৃপালু" ভজনটির একটি চরণে তিনি লিখেছেন

। । ॥ । ॥ । । ॥ । ॥ । । ॥ । । । । । ॥ । । ।
র ঘু | ন ন্দ আ ন ন্দ | ক ন্দ কো শ ল | চ ন্দ দ শ র থ | ন ন্দ ন ম্

হিন্দিভাষীরা এ লাইন পড়তে বাধা পান না, তাঁরা 'রঘুনন্দ'-র 'নন্দ'-কে ত্রিমাত্রিক ধরার অব্যবহিত পরেই 'আনন্দ'-র 'নন্দ'-কে দুমাত্রা প'ড়ে যান নন্-কে হাল্কাভাবে উচ্চারণ ক'রে একমাত্রা ধ'রে। এ হ'ল ভাষার উচ্চারণরীতির কথা—যে-রীতি অনুশীলিত জিভ ও কানের সমর্থন-সাপেক্ষ। অর্থাৎ অনুশীলিত কান যাকে মঞ্জুর করে সেই উচ্চারণই চালু হয়ে যায়—সব ভাষাতেই, সবদেশেই। তাই 'অমৃত' সংস্কৃতে ত্রিমাত্রিক হ'লেও হিন্দিভাষীরা বিকল্পে চতুর্মাত্রিক ধরেন 'অম্রিত' লিখে। দ্রষ্টব্য, আমরাও অমৃতকে বাংলায় বিকল্পে চতুর্মাত্রিক ধ'রে থাকি। এখানে, পণ্ডিতের বিধান অগ্রাহ্য, অর্থাৎ বিকল্পই সিদ্ধ—বাংলাভাষায়।

এবার কাব্যের ছন্দ থেকে আসা যাক গানের ছন্দ প্রসঙ্গে। রবীন্দ্রনাথের সঙ্গে আমি একসময়ে তর্ক করেছি যে, গানের ছন্দ কবিতার ছন্দের মতনই নিখুঁৎ হওয়া দরকার—সর্বদাই ছন্দের স্বীকৃত নিয়মকানুন মেনে তবে চলবে। কিন্তু তিনি বলতেন—না, গান গান ব'লেই তার স্বাধীনতা আছে ছন্দকে অতিক্রম ক'রে সুরের হাওয়ায় পাখা মেলবার। তাঁর যুক্তি ছিল এই যে, গানের ছন্দে সুর এসে কাঁধ লাগায় ব'লে যে-ছন্দ কাব্যে পঙ্গু সে-ও গানে সোজা হ'য়ে ছুটতে পাবে। অতুলপ্রসাদের অনেক গানের ছন্দপতন তিনি সমর্থন করতেন যখন সুরে সে-গানগুলি রসোত্তীর্ণ হ'য়ে উঠত। এই যুক্তি মেনেই তাঁর শেষের দিকের নানা গানেও তিনি

* শ্রীরামচন্দ্র বর্মা প্রণীত "প্রামাণিক হিন্দীকোষ"। ভূমিকায় এঁর উদার মতামত সর্বথা গ্রহণীয়।

ছন্দকে কাব্যেব মাত্রা ও যতিব কাঠামো থেকে যে অনেকখানি ছাড়া দিয়েছেন একথা অপ্রতিবাদ্য—যেহেতু ছন্দোবিশ্লেষণ ক'বে প্রমাণ কবা যায়। অলমিতিবিস্তরেণ, তাই মাত্র একটা দৃষ্টান্ত দিযেই ক্ষান্ত হব তাঁব "গীতবিতান" থেকে.

বাসন্তী, হে ভুবনমোহিনী
দিক্-প্রান্তে বনে বনান্তে
শ্যাম প্রান্তবে আম্রছায়ে
নীল আকাশে মলয় বাতাসে
ব্যাপিল তব অনন্ত মাধুরী
নগবে গ্রামে কাননে
দিনে নিশীথে
পিক-সঙ্গীতে, নৃত্যগীতকলনে
বিশ্ব আনন্দিত।। ইত্যাদি

গীতিবচয়িতাদেব মধ্যে দ্বিজেন্দ্রলাল অতুলপ্রসাদ রজনীকান্ত তথা কাজি নজরুল ইসলামের নানা গানেব দৃষ্টান্ত দিয়ে প্রমাণ কবতে পাবি যে তাঁবা সবাই গানে ছন্দের খানিকটা স্বাধীনতা নিয়েছেন যার ফলে গানগুলিব বসমাধুর্যেব শ্রীবৃদ্ধিই হয়েছে সুরের প্রসাধনে। তবে স্থানাভাব ব'লে দ্বিজেন্দ্রলালেব গান থেকে একটি ও অতুলপ্রসাদ থেকে মাত্র একটি উদাহরণ দিয়েই ক্ষান্ত হব। প্রথম, দ্বিজেন্দ্রলালেব বিখ্যাত "বঙ্গ আমাব জননী আমার" গানটি নেওয়া যাক। এতে দুটি চবণ আছে ·

"সপ্তকোটি সন্তান যার ডাকে উচেচ আমার দেশ"
"দেবী আমাব, সাধনা আমাব, স্বর্গ আমার আমার দেশ"

এখানে· "কোটি" "ডাকে" "দেবী" বাংলা মাত্রাবৃত্ত ছন্দ অনুসারে দ্বিমাত্রিক হওয়া সত্বেও এখানে যে ত্রিমাত্রিক মর্যাদা পেয়েছে সে শুধু জোর ক'রে ছন্দ বজায় রাখতে নয় এখানে "কো" "ডা" ও "দে" এই তিনটি স্বর সংস্কৃত গুরুস্বরেব দ্বিমাত্রিক উচচারণে গানে শক্তিমান হ'য়ে উঠেছে। দ্বিজেন্দ্রলাল ইচছা কবলেই এ শব্দগুলির মাত্রান্যূনতা মেরামত করতে পারতেন, "সপ্তকোটি সুসন্তান যাব," কি "ডাকিছে উচেচ", কি "জননী আমার সাধনা আমার" লিখে। কিন্তু তা তিনি কবেন নি এই জন্যেই যে সুব তাতে ছাড়া পেত না যে-ভাবে তিনি চেয়েছিলেন।

অতুলপ্রসাদেব একটি বিখ্যাত ভৈববী ঝাঁপতালে আছে ভাতখণ্ডের "ভবানী দয়ানী মহাবাকবাণী" গানেব ভঙ্গিতে বচিত

| || || | || || | || || | || || | | | | | || ||
" সে ডা কে আ মা রে বি না সে স খা রে, র হি তে ম ন না রে "

ইত্যাদি

এ-গানটি তাঁর দেওয়া সুরে যাঁবা শুনেছেন তাঁবা জানেন তিনি ভাবেই এই এ-গানটি ঝাঁপতালে গেয়ে সবাইকে মুগ্ধ কবতেন। এ-উচচাবণ ভুল বলব কেমন ক'রে—যখন প্রত্যেক গুরু স্বর এখানে বিচিত্র হ'য়ে উঠল এ গুরু ভঙ্গিম উচচাবণে? কেবল 'তে' ও প্রথম 'সে' একমাত্রিক।

একথা বলা আমাব উদ্দেশ্য নয় যে গানে ছন্দেব স্বৈবাচাব সমর্থনীয়। তা হ'তেই পবে না। আমি বলতে চাই. প্রয়োগকুশলী হ'লে অনেক সময়ে ছন্দেব চলতি সূত্র লঙ্ঘন ক'বে ছন্দেব মধ্যে প্রত্যক্ষভাবে অভিনবত্ব আনা সম্ভব ব'লেই বড বড় কবিবা আবহমানকাল এখানে ওখানে একটু আধটু স্বাধীনতা নিয়েছেন লঘুস্ববকে গুরু বা গুরুস্বরকে লঘু প'ডে। বৈষ্ণব-সাহিত্য থেকে দুএকটা উদাহরণ দিলে হয়ত আমাব বক্তব্যটা আবো একটু প্রাঞ্জল হবে।

গোবিন্দদাস লিখেছেন' (শ্রীপদকল্পতরু ৭৫ পদ বঙ্গীয় সাহিত্য পবিষদ)

কী ফল একল বিকল পবাণ
গোবিন্দদাস কহে মীলব কান

এখানে কী এ বা মী দুমাত্রা অথচ গো তথা দা একমাত্রা।

বিছুবল পিঞ্ছ মুকুট পবিপাটি।
সহচব মেলি মবত জিউ ফাটি॥
জীউ বহত অব তুয়া বস আশে।
তোহারি চরণ কহে গোবিন্দদাসে॥

(ঐ ৯০ পদ)

এখানে দ্বিতীয় জী দুমাত্রা, লক্ষ্যণীয়। বাধামোহন দাস লিখেছেন

বুঝি পুন নাগব সব গুণ আগর অলখিতে তাই উপনীত
বাধামোহন দেখি সুনাগবি আনন্দে নিমগন চীত। (ঐ ১৩৪৩ পদ)

এখানে চিত না লিখে চীত লেখা হয়েছে চী-কে দুমাত্রার মর্যাদা দিতে হবে ব'লে।

এত কথা বলছি—দুটি বক্তব্যকে জোবাল ক'রে ফুটিয়ে তুলতে এক, হিন্দি গান গান ব'লেই তাতে অনেক সময়ে ছন্দেব স্বাধীনতা নেওয়া হ'য়ে থাকে—ফলে সুর তথা ভাবের শ্রী-বৃদ্ধি হয় ব'লেই। দুই, এ-হিন্দি গানগুলির সঙ্গে বাংলা গানেব যথেষ্ট সাদৃশ্য আছে এই কথাটি মনে রাখা। হিন্দি কাব্য সম্বন্ধে বাঙালিব মনে যে-একটা অবজ্ঞাব ভাব আছে সে-অবজ্ঞা সমর্থ-নীয় নয় আরো এই জন্যে যে, উদাব গুরুস্ববেব প্রবর্তনে হিন্দি গানে এমন একটি কল্লোল এসেছে যে-কল্লোল চলতি মাত্রাবৃত্ত বা স্বববৃত্ত বাংলা গানে নেই।

এ-কল্লোল আমদানি করবার খানিকটা চেষ্টা হয়েছে বাংলায় বিশুদ্ধ লঘুগুরু ছন্দেব প্রবর্তন ক'রে। যথা ববীন্দ্রনাথেব বিখ্যাত জনগণমন অধিনায়ক, দেশ দেশ নন্দিত কবি কিম্বা দ্বিজেন্দ্রলালেব পতিতোদ্ধাবিণি গঙ্গে, গিবিগোবর্দ্ধন গোকুলচাবী বর্গীয় গানে। এছন্দে কবি নিশিকান্তও অনেক সুন্দর গান বেঁধেছেন। আমিও অনেকগুলি-গান রচনা কবেছি ও নানা সভায় আজো গেয়ে থাকি।

কিন্তু লঘুগুরু ছন্দ বাংলা ভাষায় একটি বিশিষ্ট স্থান দাবি কবতে পাবে একথা বলার সময়ে মনে বাখা চাই যে, এ-ছন্দে বচিত কাব্য বসোত্তীর্ণ হ'তে হ'লে কবিব থাকাই চাই বিশেষ প্রয়োগ-নৈপুণ্য। নৈলে এ-ছন্দেব গান বাঙালিব কাছে সুখপাঠ্য ও গ্রহণীয় হবে না।

কিন্তু আব একটি পদ্ধতি আছে—যে-পদ্ধতিব অনুমোদন স্বগতোক্তিব মতনই বাংলা গানেব অন্তর্নিহিত বললে বেশি বলা হবে না। এ-পদ্ধতি হ'ল মিশ্র লঘুগুরু ছন্দেব প্রবর্তন

—যে-ধারা অনেক বাঙালি তথা হিন্দি কবিই তাঁদের বহু গানেই নানান্ বিচিত্র চরণে আমদানি করেছেন।

তাই আমার মনে হয় হিন্দি গান থেকে এ-পদ্ধতি সম্বন্ধে আমরা, বাঙালিরা, কিছু মূল্যবান্ নির্দেশ পেতে পারি—যেমন আমাদের বাংলা গান থেকেও ওরা অনেক কিছু মূল্যবান্ নির্দেশ পেতে পারে। একথা বলছি শুধু একটি অবিসংবাদিত উক্তির অনাবশ্যক পুনরুচ্চারণ করতেই নয়—যাকে ইংরাজিতে বলে platitude বলছি এই জন্যে যে অনেকের মুখেই এই কথাটি শোনা যায় যে কোন প্রেরণালব্ধ কবিতা বা বাণীর অনুবাদ হ'তেই পারে না। একথার মধ্যে সত্য আছে মাত্র এইটুকু যে যে-ভাবব্যঞ্জনা কোনো ভাষার মধ্যে দিয়ে ফুলের ম'তই ফুটে ওঠে তার ঠিক জুড়ি অন্যভাষায় তর্জমা করা যায় না। কিন্তু সঙ্গে সঙ্গে একথাও সত্য যে কোনো প্রতিভাশালী কবি অনুবাদের মধ্যে দিয়ে মূলের নানা রস পরিবেষণ করতে পারেন যাতে ক'রে ঠিক সমতুল্য না হোক্ এমন রসাবেশ গ'ড়ে উঠতে পারে যাকে রসোত্তীর্ণ না বললে সত্যের অপলাপ হয়। কালিদাসের বিক্রমোর্বশীর মূল সংস্কৃতের পাশাপাশি শ্রীঅরবিন্দের অনুবাদ Hero and the Nymph পড়লে একথা অপ্রতিবাদ্য ব'লে মনে হবেই হবে। আমার নিজের মনে হয় যে শ্রীঅরবিন্দের অনুবাদের সাহিত্যমূল্য মূল সংস্কৃতের চেয়ে বেশি—কিন্তু যদি আর কারুর একথা সত্য মনে না হয় তবে তর্ক ক'রে ফল নেই। কেবল তবু একথা আশা করি তিনিও মানবেন—যদি ইংরেজি ভাষার অপরূপ সৌন্দর্য অনুভব করার সহজবোধ তাঁর মধ্যে অনুশীলিত হ'য়ে থাকে—যে শ্রীঅরবিন্দের Hero and the Nymph একটি অপরূপ রচনা যার মধ্যে দিয়ে সংস্কৃতানভিজ্ঞ কাব্যানুরাগী কালিদাসের রসালতার কিছু স্বাদ পাবেনই অভিজ্ঞতার তরফ থেকে যাকে বলা চলে একটি মহান্ লাভ। আর, কোনো অনুবাদের মাধ্যমে মানুষের রসানন্দের ভাণ্ডার এইভাবে পুষ্ট করাই হ'ল অনুবাদ-সাহিত্যের কাজ। তাই মূল যতখানি রসোজ্জ্বল অনুবাদ ততখানি রসোজ্জ্বল কি না এ-আলঙ্কারিক highbrow বিচার রসিকের কাছে অবাস্তব হ'তে বাধ্য। তাঁর বিচার্য—অনুবাদের মধ্যে দিয়ে তিনি এমন কোন রস পাচ্ছেন কি না যাতে তাঁর রসানন্দের পুঁজি বেড়ে উঠল। যদি না উঠে থাকে তবেই বলব অনুবাদ ব্যর্থ, কিন্তু যদি কোনো অনুবাদ প'ড়ে মূলনিরপেক্ষ হ'য়েও আমরা সত্য রসানন্দ পাই তবে অনুবাদকের কাছে আমাদের কৃতজ্ঞ হ'তেই হবে তাঁর এ-সৃষ্টির জন্যে। কারণ একথা তখন মানতেই হবে যে অনুবাদ সৃষ্টির কোঠায়ই পড়ল, এবং রসসৃষ্টি যেভাবেই গ'ড়ে উঠুক না কেন কখনই অগ্রাহ্য হ'তে পারেনা, যেহেতু কোনো অনুবাদ মূলের কতখানি সৌন্দর্য পরিবেষণ করল সে বিচার পুরোপুরি না হ'লেও খানিকটা গৌণ হ'য়ে ওঠে, মুখ্য হ'ল—অনুবাদ রসের দিক দিয়ে সৃষ্টির কোঠায় পড়ল কি না সেই বিচার। কিন্তু এ হ'ল অনুবাদের মাত্র একটি মাত্র অবদান। অনুবাদের কাছে এছাড়াও আমরা অনেক কিছু পেতে পারি। কী—বলি। অনুবাদ যদি ভালো হয় তবে তার আর একটি মস্ত দান এই যে সে খানিকটা যেন 'রসাঞ্জনশলাকা' দিয়েই 'রসশ্রুতি'-কে উদ্বুদ্ধ করে। অর্থাৎ, কোনো কবিতার ভালো অনুবাদ প'ড়ে মূল পড়লে মূলের এমন অনেক সৌন্দর্য আমাদের কাছে ধরা দেয় যা অনুবাদের নির্দেশ না পেলে দিত না। অনুবাদের আর একটি মহা দান এই যে সে মানুষকে মানুষের কাছে এনে দেয়। শেক্ষপীয়রের জর্মন অনুবাদ প'ড়ে গেটে

উচ্ছ্বসিত, ফরাসী অনুবাদ প'ড়ে বোলাঁ, ইতালিয়ান অনুবাদ প'ড়ে ইতালিয়ানরা। অবশ্য এঁরা (নিজের নিজের ভাষায়) এসব অনুবাদ থেকে হুবহু সেই আনন্দ পেতেই পাবেন না যে-আনন্দ পান ইংরাজেরা মূল ইংরাজি থেকে—বটেইতো। কিন্তু যেটুকু তাঁরা পান সেটুকু না পেলে তাঁদের রসচয়নিকায় জমার অঙ্ক যে কম হ'ত একথা যখন তাঁরা নিজেরা সোচ্ছ্বাসে স্বীকার করেন তখন উন্নাসিক সাহিত্যবোদ্ধা অনুবাদকে নামঞ্জুর করলে শুনব কেন?

তাছাড়া বিশ্বভাবুকদের চিন্তাধারার সঙ্গে পরিচয় হ'তে না হ'তে একটা নববোধের উদয়-অরুণচ্ছটা আমাদের চোখে না প'ড়েই পারে না। সেটা এই যে, মানবজাতির এমন একটা নব ভাবযুগ প্রত্যাসন্ন যার পূর্ণোদয়ে রসসাহিত্যবিচারে অনেক প্রাচীন আপ্তবাক্যও পুরোপুরি অসিদ্ধ না হোক আংশিকভাবে অসত্য ব'লে ধরা পড়বে। তার মধ্যে একটি বাক্য এই যে অনুবাদের মাধ্যমে রসের তর্জমা হয় না। এ প্রকল্পটি অগ্রাহ্য—দুটি কারণে প্রথম—একথা যদি সত্য হ'ত তবে সুকুমারসাহিত্যের অনুবাদে সবদেশেই মানুষ এত উৎসাহবোধ করত না, দ্বিতীয়ত—অনুবাদের মধ্যে দিয়ে মানুষ মানুষের কাছে আসতে পারতনা, আমাদের ভেদবুদ্ধির আংশিক নিরসনও হ'তে পারত না, এক জাতির প্রতি আর একজাতির শ্রদ্ধা বাড়তে পারত না। এ-শুধু শিল্পীর কথা নয়, এ-যুগের সর্বশ্রেষ্ঠ ঋষির এটি একটি মহাবাণী যে আগামিক যুগে এমন অনেক অনুভবসম্পদ আমরা সঞ্চয় করব যা বিগত যুগে আমাদের অনধিগম্য ছিল

"অনাগত দিনের লোক আমরা এক নব বিকাশের যুগসন্ধিতে দাঁড়িয়ে—যে-যুগে গ'ড়ে উঠবে এক নবতন তথা সমৃদ্ধতর সমন্বয়-সুষমা" ঘোষণা ক'রে তিনি বলছেন যে এ-নবযুগে "আমরা যা যা লাভ করতে যাচ্ছি তাদের অভিনব ও ব্যাপক সামঞ্জস্য-সাধনা হবে ভাবিকালের বুদ্ধি তথা অধ্যাত্মলোকের পথের পাথেয়।"*

* * * *

এবার ইন্দিরার ও আমার অনুবাদগুলি সম্বন্ধে একটু বলি। আমার অনুবাদগুলি আমি করতে চেয়েছি প্রায় সর্বত্রই মূলের ছন্দ ও মিলের ছক বজায় রেখে—যাতে ক'রে মূল হিন্দিগানের সুরেই অনুবাদ গীত হ'তে পারে। ইন্দিরার সম্বন্ধেও সেই কথা। অর্থাৎ কোনো বাংলা গান ও যখন হিন্দিতে তর্জমা করেছে তখন যথাসাধ্য চেষ্টা করেছে যাতে অনুবাদ ছন্দ ও সুরেও মূল বাংলার জুড়ি ব'লে গণ্য হ'তে পারে। নানাভাষায় একই গান একই সুরে তালে গাওয়া এ আমি আগেও করেছি—সে-বিবরণ দেওয়া এখানে অপ্রাসঙ্গিক হবে। এখানে একথা উল্লেখ করলাম শুধু এইজন্যে যে একাধিক ভাষায় একই গান একই সুরে গাওয়ার মধ্যে যে-বিচিত্র রসের আমি স্বাদ পেয়েছি সেই রসের কিছু স্বাদ ইন্দিরার ও আমার অনুবাদগুলির মধ্যে দিয়ে কাব্যে তথা সুরে পরিবেষণ করা আমাদের অনুবাদের অন্যতম লক্ষ্য। আমার আশা আছে যে গানগুলি দুভাষায় একই সুরে গীত হ'লে তাতে ক'রে কাব্য তথা সুররসিকের আনন্দসম্পদ

* "We of the coming day stand at the head of a new age of development which must lead to such a new and large synthesis a fresh and widely embracing harmonisation of our gains is both an intellectual and a spiritual necessity of the future"

Essays on the Gita (American edition) p. 9

সমৃদ্ধতবই হবে। এ-আশা পোষণ কবাব একটা কাবণ এই যে, এ-পর্যন্ত এ-গানগুলি হিন্দি বাংলা—কখনো বা ইংবাজিতেও—গেয়ে বহু শ্রোতাব কাছে সাড়া পেয়েছি। আরো সেইজন্যে "সুববিহাব" দ্বিতীয়খণ্ডে এ-গীতিগুচ্ছেব অনেকগুলি গানেব স্ববলিপি প্রকাশ করা হচ্ছে। সুববিহাব যন্ত্রস্থ—ছাপা হ'লে হয়ত তাথেকে আবো জোবালো প্রমাণ পেশ করা হবে অনুবাদেব বাঞ্ছনীয়তাব স্বপক্ষে। তবে যতদিন না এ-স্ববলিপি প্রকাশিত হচ্ছে ততদিন আমাব প্রতিপাদ্যটি হয়ত খানিকটা ঝাপসাই থেকে যাবে এই কাবণে যে গান, ঠিক ব্যাখার বস্তু নয়—হাতে কলমে ক'বে দেখানোব, কিনা গেয়ে শোনানোব বস্তু। তবু যখন সামনা-সাম্‌নি গেয়ে শোনানো যাচ্ছে না তখন ব্যাখ্যার মাধ্যমে যতটা সম্ভব বোঝানোব চেষ্টা তো করা যাক্। "কর্মণ্যেবাধিকাবস্তে মা ফলেষু কদাচন।" অতএব দুখ কিসের? রোলাঁ আমাকে লিখেছিলেন একটি লাখ কথাব এক কথা: "বীজ বুনে যাও তুমি, ফসলেব কথা না-ই বা ভাবলে।"

এবার বলব 'মিশ্র লঘুগুরু ছন্দ' কী বস্তু। সংক্ষেপেই বলবাব চেষ্টা কবব—দেখা যাক কোথাকাব জল কোথায় দাঁড়ায়।

শ্রুতাঞ্জলিব ১১৬ পৃষ্ঠায় ইন্দিবাব একটি গান দেওয়া হ'ল—সংস্কৃত পঞ্চচামব ছন্দভঙ্গিম। একটি লঘুস্ববেব পরে একটি গুরুস্বব এই বিন্যাসে ষোলটি স্বব (বা অক্ষর) সাজালে পঞ্চচামব ছন্দের একটি পূর্ণ চবণ গ'ডে ওঠে। যথা,

| ‖ | ‖ | ‖ | ‖ ‖ | ‖ | ‖ | ‖

ব | জা কে | শ্যা ম | বাঁ স | রী বু | লা র | হে হো | কিস্ নি | য়ে

ইতিপূর্বে বিশদ ক'বেই বলেছি যে হিন্দিতে স্থলবিশেষে গুরুস্ববকে লঘু ও লঘুস্ববকে গুরু উচ্চাবণ করার স্বাধীনতা নেওয়া হ'য়ে থাকে। এই স্বাধীনতাব ফলে যে ছন্দ গ'ড়ে ওঠে তারই নাম মিশ্র লঘুগুরু ছন্দ। এ-স্বাধীনতা যে-ছন্দে নেওয়া হয়নি তাব নাম বিশুদ্ধ লঘুগুরু ছন্দ বা—সংক্ষেপে—"লঘুগুরু ছন্দ"। এবাব বলি "মিশ্র" লঘুগুরুর অভিজ্ঞান কী।

মূল সূত্রটি খুবই সরল গানে যেখানে যেখানে তালেব ঝোঁক পডছে (অর্থাৎ পর্বেব প্রথম মাত্রায়) সেখানে থাকতে পাবে হয় একটি লঘুস্বর (open short syllable) কিম্বা একটি গুরুস্বর (open long syllable) কিম্বা একটি যুগ্মধ্বনি (closed syllable)* যদি যুগ্মধ্বনি থাকে তবে সে তো ছন্দেব স্বীকৃত বীতিতেই পাবে দুমাত্রাব মর্যাদা, কিন্তু যদি গুরুস্বব আসে (আ ঈ ঊ এ ঐ ও ঔ) তবে সেও হবে দ্বিমাত্রিক। কিন্তু যদি এ-গুরুস্বর থাকে অন্যত্র—অর্থাৎ পর্বেব প্রথম মাত্রায় ছাড়া আব কোথাও—তবে সে হবে একমাত্রিক। এই হ'ল মূল সূত্র। দুএকটি উদাহবণ দিলে সূত্রটি পরিষ্কাব হবে আরো। ১১৬ পৃষ্ঠায় "বজাকে শ্যাম বাঁশরীর"র যে ছক দিয়েছি, সেটিকে বিশ্লেষণ কবলে দেখা যাবে যে সেখানে জা শ্যা বাঁ লা হে য়ে দ্বিমাত্রিক, কেননা পর্বেব প্রথমে আসার দরুণ এরা তালের জোরে ধ্বনিত (stressed) হয়েছে, অন্যত্র কে হো একমাত্রিক, যেহেতু এদের উপরে তাল পড়েনি—তাই এরা রইল unstessed

* আমার "ছান্দসিকী" পুস্তকে এ-পারিভাষিক শব্দগুলির বিশদ ব্যাখ্যা দিয়েছি। এখানে সে-সবের পুনরবতারণার স্থানাভাব।

এবার ওর বাংলা অনুবাদটি নেওয়া যাক (১১৭পৃঃ)

। ॥ । ॥ । ॥ । ॥ । ॥ । ॥ । ॥ । ॥
বা | জা য়ে | ব ন্ধু | বাঁ শ | রী ডা | কো কে | মই বা | আয় রে | আয়

এখানে তাল পড়ছে পর্বের যে-যে অক্ষরে (অর্থাৎ প্রথম মাত্রায়) সেখানে গুরুস্বর সর্বত্রই দ্বিমাত্রিক যথা জা বাঁ রী কো দুমাত্রা, অন্যত্র বা য়ে জা কে বে একমাত্রা।

এখানে একটা কথা বলা প্রয়োজন মনে করছি। এ-নিয়ম আমি যে ভেবেচিন্তে বার করেছি তা নয়—এছন্দে রচিত নানা গান পড়তে পড়তে ও গাইতে গাইতে আমি দেখতে পাই যে আমার আগেকার অনেক কবিই অজান্তে এ-নিয়ম মেনেই তাঁদের মিশ্র লঘু গুরুর নানা চরণ রচনা করেছেন। কয়েকটি উদাহরণ দিয়ে একথা বোঝাবার চেষ্টা করি।

বিদ্যাপতির বিখ্যাত গান:

॥ । । । । । । ॥ । । ॥ । । ॥ । । । । । । ॥ ॥
আ জু র | জ নী হা ম | ভা গ পো | হা য় লুঁ | পে খ লুঁ | পি য়া মু খ | চ ন্দা

এখানে মাত্রাচিহ্নগুলি দেখলেই দেখা যাবে যেখানে যেখানে তাল পড়েছে সেখানে গুরুস্বর থাকলেই সে দুমাত্রার মর্যাদা পেয়েছে তালের মাধ্যমে—অন্যথা সেই একই গুরু স্বর লঘু হ'য়ে দাঁড়িয়েছে, কি না একমাত্রিক। আরো কয়েকটি উদাহরণ দিলে কথাটা পরিষ্কার হবে

গোবিন্দদাস লিখছেন:

। । । । ॥ । । ॥ । । ॥ । ।
গু ন গু ন | সু ন্দ র | না গ র | রা জ ० |

॥ । । ॥ । । । । । । ॥ । ।
সো ধ নী | বৈ ঠ য়ে | গু রু জ ন | মা ঝ ०

॥ ॥ । । ॥ । । । । । । । । ॥
রা ই অ | না দ র | হে রি র | সি ক ব র | অ ভি মা নে | ক র ল প | য়া ন

এখানে না বা সো মা হে তথা য়া দুমাত্রা—প্রস্বনিত ব'লে, অথচ নী য়ে মা নে একমাত্রা—অপ্রস্বনিত ব'লে।

উদাহরণ বাড়িয়ে টীকা আর ভারাক্রান্ত করব না কেবল আর একটি গান উদ্ধৃত করব এ-ছন্দে —রবীন্দ্রনাথ থেকে। এ-গানটি উদ্ধৃত করবার লোভ সংবরণ করতে পারছি না এইজন্যে যে মিশ্র লঘুগুরু ছন্দের সূত্র এ-গানটিতে আদ্যন্ত মেনে চলা হয়েছে। এ বিখ্যাত গানটি রবীন্দ্রনাথের "ঋতুরঙ্গ" থেকে উদ্ধৃত:

। ॥ । ॥ ॥ । । ॥ ॥ । ।
কে ন | পা স্থ এ | চ ঞ্চ ল | তা কো ন্ | শূ ন্য হ' | তে এ ল |

॥ । । ॥
কা র্ বা র | তা |

ন য় ন কি । সে র প্র । তী ক্ষা র । ত ০ ০ বি । দা য় বি । যা দে উ ।
দা স ম । তো ০

ঘ ন । কু ন্ত ল । ভা র ল । লা টে ন । ত ০ ০ ০ । ক্লা ন্ত ত । ড়িৎ ব ধূ ।
ত ন্দ্রা গ । তা ০ ০ ।

কে শ র- । কী র্ণ ক । দ ম্ব ব । নে ০ ০ ০ । ম র্ম র । মু খ রি ত ।
মৃ দু প ব । নে ০ ০ ।

ব র্ষ ণ । হ র্ষ ভ । রা ধ র । ণী র ০ । বি র হ বি । শ ঙ্কি ত । ক রু ণ ক । থা
ধৈ র্য মা । নো ও গো । ধৈ র্য মা । নো ব র । মা ল্য গ । লে আ জো ।
হ য় নি ম্লা । ন ০

ফু ল । গ ন্ধ নি । বে দ ন । বে দ ন । সু ন্দ র । মা ল তী । ত ব চ ক ।
ষে প্র ণ । তা ০ কে ন । পা ন্থ ..

হিন্দি গানে সর্বত্র না হোক অনেক স্থলেই দেখা যায় গুরু স্বরকে লঘু করা হ'য়ে থাকে এই ভাবে—অর্থাৎ যেখানে তাল পড়ছে না সেখানে গুরুস্বর থাকলে সে একমাত্রা, তাল পড়লে দুমাত্রা। ধরা যাক তুকড়া দাসের

মো সে । কা হে কো । প্রী ত জু । রা ই হ । রী অ ব । জো রি য়ে ।
জো ক্কি র । তো রি য়ে । না

ন মো সে হে কো য়ে একমাত্রা এর বাংলা তর্জমা আমি করেছি এই মিশ্র র ছন্দেই—আমার "ভাগবতী গীতি" বইয়ে পুরো গানটি আছে ·

‖ ‖ । ‖ । । । । । ‖
প্র ণ। য়ে ব দি। আ নি লে। ব ন্দী ক। রি • দি ও। ঠাঁ ই অ।
‖ । ‖
নি ন্দি ত। শ্রী চ র। ণে

। ‖ । ‖ । । ।
ভ ব। সি ন্ধু কূ। লে না হি। আ লো ক। ণা…হ বে। না কি গো।
। ।
কা ণ্ডা রী। দু র্গ ম। নে

এখানে না লো গো ণ্ডা রী একমাত্রা। একটু পড়া অভ্যাস হ'লেই দেখা যাবে যে এ-পদ্ধতির মধ্যে কষ্টকল্পিত কিছুই নেই, আব নেই ব'লেই হিন্দিভাষীবা তাঁদের নানা গানেই গুরুস্বরকে দরকার হ'লেই একমাত্রার কাজে বাহাল করেছেন। যেমন ইন্দিরা দেবীব

। । । ।
য়ে। প হী। য়েঁ কী। টৌ লি। য়াঁ য়ে। চ হ্ চ। হে য়ে। বো লি। য়াঁ

এখানে য়ে হী য়ে একমাত্রা। এবারে পঞ্চচামবেব চেযে আরো বিকশিত ছন্দে আসা যাক।

ইন্দিরাকে "স্বমুখী" ছন্দের সংস্কৃত নমুনা দিলাম ছন্দোমঞ্জরী থেকে

। । । । ⁞ । । ‖ । । ‖
ত র ণি সু। তা ত ট। কু ঞ্জ গৃ। হে

এ-ছন্দে লঘুগুরুর বিন্যাস দ্রষ্টব্য। ও তৎক্ষণাৎ লিখল

‖ ‖ ‖
ই ক দি ন। শ্যা ম ল। বাঁ সু রি। য়া ( ১২৬ পৃঃ )

এ-প্রথম লাইনটি বিশুদ্ধ লঘুগুরু। কিন্তু তাব পবের লাইনেই মিশ্রণ এল

\+ ‖ । ‖ । ‖
ত ট প র। আ য়ে ভু। লা য়ে পি। য়া

কারণ 'য়ে' গুরুস্বর হওয়া সত্ত্বেও একমাত্রিক—তালেব অভাবে। এ-হিন্দি গানটিতে একটি লাইন লক্ষণীয় :

ছি প ক র। পূছ্-উস্। নে য়ে দি। য়া

এখানে ছ ও উ র মধ্যে হাইফেন দেওয়া হয়েছে ছন্দসন্ধি জ্ঞাপনার্থে। অর্থাৎ এখানে উচচাবণ হবে পুছুস্। যথা কাজি নজরুলের

হ ত্যা ন য়্-আ জ্। স ত্যা গ্র হ। শ ক্তি ব্- উ দ্বো। ধ ন

এখানে উচচারণ হবে নয়াজ্ ও রুদ্বোধন।

এব পবে ইন্দিবাব "তন্বী" ছন্দে বচিত গানটি ( ১২৮ পৃঃ ) সম্বন্ধে দেখা যাক মিশ্র লঘুগুরু ছন্দের লক্ষ্যবেধ। "তন্বী" ছন্দেব ছক হ'ল

॥ । । ॥ ॥ । । । । । । । ॥ ॥ । । ॥ । ।
মা ধ ব | মু গ্ধৈ | র্ম ধু ক র | বি রু তৈঃ | কো কি ল | কূ জি ত |
। । । । ॥ ॥
ম ল য় স | মী রৈঃ

এখানে দ্বিতীয় ও অষ্টম পর্বে দুটি স্ববই গুরু (দ্বিমাত্রিক) হওয়া চাই, তৃতীয় ও সপ্তম পর্বের প্রতি স্বব লঘু, বাকি গুলি "মদিবা" ছন্দভঙ্গিম—গুরু-লঘু-লঘু। ইন্দিবাব বচিত গানে প্রথম চার লাইন নিখুঁৎ অক্ষববৃত্ত লঘুগুরু। কিন্তু পঞ্চম লাইনে 'ভকতকে'-ব 'কে' লঘু, তথা ষষ্ঠ লাইনে 'মানে'-ব 'নে' লঘু। এইখানেই এল মিশ্র লঘুগুরুর স্বাধীনতাব সুবিধা। আমাব বাংলা অনুবাদেও দ্রষ্টব্য এই সুবিধাব সুফল, যথা "বিবহ" গানে (১২৯ পৃঃ) প্রথম লাইনে 'বিনা'-ব 'না' ও 'আজি'-র 'আ' লঘু একমাত্রিক। তেমনি দ্বিতীয় লাইনে শা=টা=পে=একমাত্রিক, তাল-প্রস্বনেব অভাবে।

১৩০ পৃষ্ঠায় ইন্দিবার "মদিরা" ছন্দে বচিত গানটি মিশ্র লঘুগুরু ছন্দে সহজেই আবৃত্তি কবা যাবে, টীকা না দিলেও। কেবল পঞ্চম লাইনে 'লয় সংগ' সম্পর্কে কিছু বলা দবকার।

আমবা বাংলা মাত্রাবৃত্তে সংস্কৃতভঙ্গিম উচচাবণ কবি 'সঙ্গ' 'ভঙ্গ' 'নন্দ' 'পন্থ' জাতীয় শব্দকে, অর্থাৎ তিনমাত্রায়। কিন্তু হিন্দিতে এসব শব্দ দরকাব ম'ত হাল্কা ভাবে উচচারণ করা সম্ভব ব'লে ও-ভাষাব কাব্যে এবা বিকল্প, অর্থাৎ কখনো দ্বিমাত্রিক কখনো ত্রিমাত্রিক। একটা মাত্র উদাহবণ দিলেই চলবে।

নাগরিদাসেব একটি গানে আছে

॥ । । । । । । । ॥ । । । । । । । । । ॥ । ।
এ ক জু | ত ন স ত- | স ং গ র | ং গ র ং গি | র হ তৌ | অ ত্তি
। ॥ । ।
থ | পূ র ০

(এ)খানে সংগ তথা রংগ টেনে পডতে হবে, ত্রিমাত্রিক, কিন্তু বংগি ঠেশে পড়তে হবে, অর্থাৎ দ্বিমাত্রিক। তুলসীদাসেব বিখ্যাত "বঘুনন্দ আনন্দ কন্দ কোশলচন্দ দশরথ নন্দন" লাইনটির টীকায় ইতিপূর্বেই দেখিযেছি 'নন্দ'-র বৈকল্পিক উচচাবণ দুই তথা তিনমাত্রায়। ছন্দে এধরণের স্বাধীনতায় কেউ কেউ আপত্তি করেন—যাঁদেব নাম purist বা বৈয়াকরণিক। কিন্তু এঁরা ভুল কবেন এই সাদা কথাটা ভুলে গিয়ে যে ছন্দে ভাষাব ভর জিভে ও কানে। অর্থাৎ কোনো বর্ণের যে-ধরণের উচচারণে জিভ অসুবিধা বোধ কবে না ও কান স্বস্তি বোধ করে সেই উচচারণই রসের বিচারে প্রামাণ্য। অবশ্য এ-কান বা জিভ অনুশীলিত না হ'লে তাদের রায় গ্রাহ্য নয়। ছন্দেব কান যার নেই ছন্দসম্বন্দে রায় দেবার অধিকাব তাব থাকতেই পারে না—যেমন রংকানাব নেই অধিকাব বং সম্বন্ধে মতামত প্রকাশ

করবার। আর ছন্দজ্ঞ মাত্রেই জানেন যে ক্ষেত্রবিশেষে জিভ নানা বর্ণের উচচারণে স্বাধীনতা নিতে পারে ছন্দের মাত্রাসাম্য রাখতে যেয়ে। যথা, ইংরাজিতে flower, hour, fire প্রভৃতি কখনো disyllabic কখনো trisyllabic, কিম্বা বাংলায় ধরা যাক রবীন্দ্রনাথের যথাযথ প্রয়োগ :

'তব চিত্ত গগনের দূর দিক্-সীমা' এখানে 'দিক্' দুমাত্রা।

'মনের আকাশে তার দিক্‌সীমানা বেয়ে' এখানে 'দিক্' একমাত্রা।

অলমতিবিস্তরেণ।

১৩৪ ও ১৩৫ পৃষ্ঠায় ইন্দিরাদেবীর 'কুসুমবিচিত্রা' ছন্দের গানটি ও তার বাংলা অনুবাদ। এখানে সংগে তথা রংগে দুমাত্রা, শেষ স্তবকে পে=হো=একমাত্রা। তেমনি 'লভিল যে'-র যে তথা 'মিলনে'-র নে একমাত্রিক। তৃতীয় লাইনে লে, বে, যে, হা এরাও একমাত্রিক।

ভাগবতে একটি বড় সুন্দর ছন্দ আছে দশমস্কন্ধে ৩১ অধ্যায়ে—এর নাম ইন্দিরা ছন্দ—অষ্টমাত্রিক ৩+২+৩ মাত্রাবিভাগ যথা,

। । । ॥ । ॥ ॥ । ॥ । ॥

ত ব ক থা মৃ তং। ত প্ত জী ব ন ম্। ক বি ভি রী ড়ি ত ম্।

ক ল্ম ষা প হ ম্

এখানে লক্ষ্যণীয় যে এছন্দে প্রথম ও তৃতীয় পাদে লঘুগুরুর সংস্থান হ'ল লঘু+লঘু+লঘু গুরু+লঘু+গুরু যেখানে দ্বিতীয় ও চতুর্থপাদে : গুরু+লঘু+গুরু লঘু+গুরু। ইন্দিরা ওর গানদুটিতে ( ১৪০ পৃঃ ) বরাবরই প্রথম পাদের সংস্থানটিই রেখেছে,

\+ । + + + + + + + +

য মু না। ঘা ট। পে। স খি রি। বা ট। পে। ভ র ন। নী র। মৈ।

\+ + +

গ ই রি। রা ধি। কা

এখানে যেখানে যেখানে তাল পড়ছে (+চিহ্ন নির্দিষ্ট) সেখানে গুরুস্বর থাকলে হবে দ্বিমাত্রিক, অন্যথা গুরুস্বর একমাত্রিক ( যথা 'না') এই সূত্রটি মেনে পড়লে এছন্দে একটি অতি চমৎকার দোলা মিলবে। বাংলা অনুবাদটির বেলায়ও ঐ কথা

। । । ॥ । ॥ । । । ॥ । ॥ । । ।

য মু না। ঘা টে। আজ্ । ব্র জে র। বা টে। আজ্ । চ লে ছি।

॥ । ॥ । । । ॥ ॥

অল্ ব। খ ন্। ত রি তে। রা ধি। কা

এখানে ঘা=বা=রা=কা=দ্বিমাত্রিক এদের উপর তাল পড়ছে ব'লে, অথচ টে=তে= একমাত্রা, এদের উপরে তাল পড়ছে না ব'লে।

আর দুটিমাত্র ছন্দের টীকা দেওয়া বাকি। একটি ভুজঙ্গপ্রয়াত বর্গীয়—এছন্দে ইন্দিরা অনেকগুলি গান রচনা করেছে—৩২,৩৪,৩৬,৪০,৭৮,১০৬,১৭২ পৃষ্ঠা দ্রষ্টব্য।

এছন্দটি সংস্কৃত পঞ্চমাত্রিক ভুজঙ্গপ্রযাতভঙ্গিম, অর্থাৎ লঘু+গুরু+গুরু·

ন | তাতো ন | মাতা ন | বন্ধু র্ন | নপ্তা ন | পুত্রো ন | পুত্রী ন |
ভৃত্যো ন | ভর্তা

শঙ্করাচার্যের এ-বিখ্যাত গানটি কে না জানেন? হিন্দিতে এ-কল্লোলটি বাংলার চেয়ে অনেক বেশি গভীর হ'য়ে ধরা দেয় হিন্দিতে অযুগ্ম গুরুস্বরের চল থাকার দরুণ। ইন্দিরার গানে ( ৩৪ পৃষ্ঠায় )

শ | রন্ দে র | হে হো লি | য়ে জা র | হী হুঁ তু | ম্হা রে স |
হা রে জি | য়ে জা র | হী হুঁ

এতেও দেখা যাবে যেখানে যেখানে তাল নেই সেখানে গুরুস্বর একমাত্রিক, যথা

| |
য়ে | ডোলে ন | নৈয়া জো | নাবক হো | মেরে

কিম্বা ৩২ পৃষ্ঠায়

| |
মৈ | চ র নোঁ মে | র হ না পি | য়া চা হ | তা হুঁ
॥ । । । । । ॥ ।

এখানে লক্ষ্যণীয় নাবক হো তথা চরনোঁমে এখানে সংস্কৃতে যাকে বলে সমমাত্রকাদেশ ( ইংরাজিতে 'মডুলেশন' বলা যেতে পারে ) হয়েছে, অর্থাৎ মাত্রাসংখ্যার সমষ্টি সমান রেখে ( এখানে পাঁচমাত্রার সমষ্টি ) গুরু লঘুর সংস্থান বদল আর কি।

অবশ্য সমমাত্রকাদেশের রীতি মেনে যে ইন্দিরা এধরণের গান বেঁধেছে তা বলছি না, শুধু সাদৃশ্যের দিকে ছন্দোৎসাহী দৃষ্টি আকর্ষণ করা মাত্র। কারণ এ-গানটির ছন্দের প্রেরণা ও তো পায় নি শঙ্করাচার্যের সংস্কৃত স্তব থেকে, পেয়েছে গালিব ইকবালের উর্দু গান থেকে। দুএকটা উদাহরণ দেবার লোভ সাম্‌লানো শক্ত, এ-গানগুলি এতই সুন্দর। গালিব কবি-শিরোমণিদের অন্যতম—১৮৬৯ খৃষ্টাব্দে তাঁর দেহাবসান হয়।

|
জ | হাঁ তে রা | ন ক্ শে ক | দ ম্ দে খ | তে হৈঁ
খ | য়া মা খ | য়া মা অ | র ম্ দে খ | তে হৈঁ

|
ব | না ক ব্ ক | কী রোঁ কা | হ ম্ ভে স | গা লি ব
|
ত | মা শা য়ে | অ হ্ লে ক | র ম্ দে খ | তে হৈঁ

রা=কা=য়ে=একমাত্রা

৯৬ পৃষ্ঠায় ইন্দিরার গানটি ও ৯৭ পৃষ্ঠায় আমার অনুবাদ ষাণ্মাত্রিক।

‖ । ‖ । । ‖ । । । ‖ । ‖ । ‖ । । ‖

তু । স্কী সে তু ম্ কো । ছি পা • ০ • । । শা ম হ ম্ নে । দে খ লি য়া ।

তো । মা রি অ গো চ রে । তো মা রে • • • শ্যা ম ল দে খে ছে । নি য়ে ছি

৬১ পৃষ্ঠায় ইন্দিরার হিন্দি গানদুটি ষাণ্মাত্রিক:

‖ । । ‖ ‖ । । ‖ ।

আ । ও তো তু ক্ষে । শা ম মৈ নৈ । নেঁ। মে ছি পা । লূঁ

। । ।

পূ । ছা জো শা ম । হ র লি য়া জ গ । ভ র কো কি স্ ত । র্ হ

ইন্দিরার উর্দু ছন্দের সম্বন্ধে বিশেষ ক'রে আরো কিছু বলবার ইচ্ছার লোভ সম্বরণ করতেই হ'ল। শ্রুতাঞ্জলির দ্বিতীয় সংস্করণে করার ইচ্ছা রইল। এখানে শুধু ওর আর একটি মাত্র ছন্দ সম্বন্ধে একটু টিকা ক'রে ভূমিকার সমাপ্তি টানব। এ ছন্দটি অতি অভিনব।

শ্রীইন্দ্রসেন তথা শিশিরকুমারের ভূমিকায় বলা হয়েছে যে ইন্দিরা প্রায় রোজই মীরাকে দেখত ও তাঁর মুখে শুনত নানা মীরাভজন। ইদানিং মীরার সঙ্গে নিত্য নানা কথালাপও হয় সমাধিভঙ্গ হওয়ামাত্র এই শ্রুতগানগুলি ও লিখে রাখত—এবং ওর স্মৃতিশক্তি অসামান্য হওয়ার দরুণ এক আধ জায়গায় ছাড়া ওকে ভাবতে পর্যন্ত হ'ত না। ও যে এ-গানগুলি শুনত তার অনেক প্রমাণ আছে, একটি এই যে সমাধিভঙ্গ হ'লে ও কোনো কোনো সময়ে ভাবস্থ থাকত ব'লে লিখতে পারত না। তখন ও ব'লে যেত, আমি (বা বিমল মৈত্র) লিখে নিতাম। 'গত বৎসরে সমাধি-ভঙ্গের পরে একদিন এমনি একটি শোনা গান ও আবৃত্তি করে—মীরার-গাওয়া। পুরো গানটি শ্রুতাঞ্জলির ৪৬ পৃষ্ঠায় দ্রষ্টব্য। আমি প্রথমে শুনে ঠাহর পেলাম না কী ছন্দ। কিন্তু ও খুব জোর ক'রেই বলল যে ওর শোনার ভুল হয়নি মীরা অবিকল এই ভাবেই গানটি গেয়েছিলেন অপরূপ ভাবের সঙ্গে। গানটি লিখে নিয়ে আবৃত্তি করতে না করতে চমকে উঠলাম—এইই তো ত্রিস্বর ত্রিমাত্রিক স্বরবৃত্ত, trisyllabic foot এর ছন্দ।

ন হীঁ । আ য়ে পি । য়া মে য়া । ডো লে জি । য়া বো তো । ম থ্ রা ন ।
গ র্যা বি । রা জ র । হে

এভাষায় হিন্দিতে আর কেউ গান বা কবিতা রচনা করেছেন ব'লে আমার জানা নেই। বাংলাতে ত্রিস্বর স্বরবৃত্ত ছন্দে গান ও কবিতা লিখেছেন একমাত্র দ্বিজেন্দ্রলাল। কবিতা যথা "আলেখ্যে"

। । । । । ।

তো মা র্ টা । কা আ ছে? । আ ছে না । হ য় টা কা, ।
তোমার্ কা । ছে আমি । কিছু চা । চ্ছি না ক ।

যে চায় মা | থা নিচু | করুক্ তো | মার্ কাছে |
মাথা নি | চু কর্ তে | আমি যা | চ্ছি না ক

গান যথা, হাসির গানে:

| | | | | |

য দি | জা ন্ তে চাও | আ মি ঠি ক | কী র কম্ | স্ত্রী চা ই, | ফ র্সা কি |
কা লো কি | মা ঝা রি | র ং
ল ম্বা কি | বেঁ টে কি | ক্ষী ণা কি | পী না, ০ | দেখ্ তে ঠি ক্ |
প রী, কি | দেখ্ তে ঠি ক | স ং

কিন্তু বাংলা ছন্দে প্রতি পর্বে তিনটি ক'রে স্বর বা সিলেব্‌ল্ দিয়ে পর্ব রচনা করা তবু তো একবারও হয়েছিল। ইন্দিরা এ-ছন্দ পেল হিন্দি ভাষায় (যাতে syllable দিয়ে কেউ কোনোদিনই ছন্দ রচনা করে নি—যেহেতু হিন্দিতে স্বরবৃত্ত ছন্দই নেই, আছে শুধু মাত্রাবৃত্ত।) তা আবার মীরাবাইয়ের মুখ থেকে শোনা—বিচিত্র আর কার নাম। যাক যা বলছিলাম।

এ-ছন্দটি পেয়ে আমি সুর দিতে না দিতে পুলকিত হ'য়ে উঠলাম ও ঐ ছন্দে বাংলায়ও তর্জমা করলাম যাতে ক'রে একই সুরে মূল ও অনুবাদ গাওয়া যায় (৪৭ পৃঃ):

দে খা | দে য়্ না শ্যা | ম ল্ আ মা র্ | ম ন্ যে উ | ত ল্ সু খ |
মি ল নে | আ ছে সে | অ ল খ্ কো | থা য়

এ-ছন্দে ইন্দিরা পরে আরো অনেকগুলি গান বাঁধে পর পর—৪৪, ৪৬, ৪৮, ৫৪, ১০০ পৃষ্ঠায় দ্রষ্টব্য। কেবল ১০০ পৃষ্ঠায় যে-গানটি দেওয়া আছে সেটির ছন্দোবন্ধ একটু আলাদা:

কা হে | মু র্ লী ব | জা ই পি | য়া মৈঁ তো | সাঁ ঝ প | ড়ে শাম্ আ |
হী র হী | থী

অনুবাদে

কে ন | ডা কো ঐ | বাঁ শির্ তা | নে তো মার্ | কা ছে চাই |
নি জেই হে | আস্ তে য | খন্

শেষে ১৩৮ পৃষ্ঠায় দেওয়া গানটি সম্বন্ধে একটু বলি। এটিও শ্রুত গান—সমাধিভঙ্গের পরেই লিখে-রাখা। এ-গানটির মধ্যে চতুর্মাত্রিক ও ত্রিস্বর ত্রিমাত্রিক স্বরবৃত্ত যেন তাল ফের ক'রে তাল দিতে সুরু করেছে। যথা

| ॥ ॥ | | | | |

নৈ | নোঁ নে | ই ক দি ন | বে ব স | হো পূ | ছা দি ল্ | সে ইং |
না তো ক | হো তু ম্হে | এর পবেই তিনেব কদম ঃ

| | | | | | |

জি স্ কি ল | গ ন্ র হো | জি স্ মে ম | গ ন্ উ স্কে | কৈ সে হৈঁ |
গুণ্ কৌ ন | রূ প হৈ | বো

বাংলায় মিশ্র লঘুগুরু ছন্দ সম্বন্ধে একটা কথা বলা হয় নি। বিশুদ্ধ লঘুগুরু ছন্দে যে সব গান এযাবৎ বাংলা ভাষায় রচিত হয়েছে সে সব গানে সচরাচব শব্দান্তে অকারান্ত শব্দ সংস্কৃতেব মতন স্ববান্তিকই উচচারিত হ'য়ে থাকে, যথা ববীন্দ্রনাথেব বিখ্যাত "দেশ দেশ নন্দিত কবি' " তে দেশ্ উচচাবিত হবে না, কাবণ তা হ'লে দেশ্ হ'ত দ্বিমাত্রিক। দেশ উচচারিত হ'লে ও হয় ত্রিমাত্রিক। কিন্তু মিশ্র লঘুগুরু ছন্দে ওর যথাসম্ভব হসন্তই উচচাবিত হয় যথা ১২৯ পৃষ্ঠায় "শঙ্কিত প্রাণ্ কাঁপে"—তে প্রাণ্ দ্বিমাত্রিক—প্রাণ হ'লে ও দাঁড়াত ত্রিমাত্রিক ও তাহ'লে ছন্দ পতন হ'ত।

ইন্দিবার আঙ্গিক তথা ছন্দ সম্বন্ধে আবো অনেক কথা বলবাব ছিল, কিন্তু সে পরে হবে আশা কবি শ্রুতাঞ্জলিব দ্বিতীয় সংস্কবণ প্রকাশ হ'তে হ'তে ইন্দিবা আবো অনেক অপূর্ব গা বেঁধে আমাদেব আনন্দ দেবে—বিশেষ ক'বে ভক্তিব গান যার প্রেবণা আসে শিল্পকলা চেয়ে অনেক ঊর্ধ্বতর লোক থেকে।

## FROM INDIRA'S DIARY

(Editorial Notes)

Only a selection is given here of what Mira communicated, in her beautiful, chaste Hindi—translated into English by Indira herself. She endeavoured to preserve, as best she could, the forceful simplicity of Mira's Hindi so that something at least of her old-world ambiance might come through. Lately a rational friend of mine wanted to dissuade me from publishing such occult truths as these. His contention was that what did not coincide with what is and can be accepted by reason cannot possibly go down with the majority. To that the best answer is what Mira gave to Indira—on 2.8.51.—when she had asked wondering how most people would take it were they told that Mira Bai actually came to her, large and luminous as life, and talked to her, day after marvellous day, as intimately as she did. The question arose as some people happened actually to scoff at Mira Bai's reality. But "Truth", as Mira answered with her characteristic gentle irony (which makes her so delectable to such temperaments as mine) "needs no certificate from 'most people' because it does not draw its sustenance from the votes of the majority." (2.8.51) I need only add that Indira had all along been obstinately opposed to publishing what is presented here and that her objection was only overborne when I insisted, reminding her that the messages were meant as much for me as for herself. Still I hesitated till Mira answered her question trenchantly on 16.9.51, as reported in the last paragraph. This decided me though I know full well—being, alas, a born sceptic myself—how difficult it is going to be for the 'majority' to

accept the objectivity of such outlandish experiences as these. Nevertheless I decided to risk it because I felt, somewhat unorthodoxly, that it would be wrong to claim as personal what rightfully belongs to *all* true seekers of the historicity of one whose fabulous personality and heart-churning love-lyrics have converted thousands, down the ages, to the gospel of Krishna who, as an "Incarnation", may still give us "a *point d'appui for a more concrete realisation in the conviction that once at least the Divine has visibly touched the earth, made complete manifestation possible and made it possible for the Divine supernature to descend into this evolving but still very imperfect terrestrial nature!*"[1]

Naturally, *the Divine supernature* does not reveal everything to everybody at one indiscriminate sweep. (No wonder Mira has taken care to indicate which, among her sayings, must not be haled out into the open.) For all that, I am fully persuaded that such truths as she has given me the liberty to make public cannot but benefit real seekers provided they approach these with reverence and humility which alone can effectively break down the dungeon-walls built, brick by brick, by Mental Reason to shut out, in its cherished ignorance, the one and only Light that can bring deliverance to the Soul out of the cramping complacency and unsatisfying half-lights of the rational prison-house.

Lastly, I have to thank my *gurubhai* Vidyavrata for Indira's photograph which I prevailed upon her to allow me to publish even though in the block-print the mystic expression of her hich all mystics love) has lost something of the coness of the light that comes into her eyes directly · trance of *samadhi*.

D. K. R.

[1] From a letter Sri Aurobindo wrote to me on 2-12-46 in reply to the oddings of a *rational* critic who *wisely* doubted the historicity of Krishna, ..aulating his gurus in the West who doubt the historicity of Christ.

*June 13, 1951*—Mira said to me: "I was the only child of my parents. My mother died when I was only six years of age.

"Sri Sanatan, a famous disciple of Sri Chaitanya—who was to become my Guru subsequently—had a vision. He used to worship an image of Balgopal which came to life and told him to seek 'Mira' out to whom he was directed to consign the Image. He did not know where I was. So he went about hunting after me till he came to my father's palace where he recognised me at once. Without telling me anything then, he handed over the cherished image to me. I was at the time only five years old. I took it to bed with me at night and went off to sleep when it came to life and talked to me. This was the beginning of my love for Krishna. Henceforth He became a living personality and comrade. I loved Him and worshipped Him with a child's pure heart. My people thought I had gone crazy. When I was thirteen years old, my father decided to marry me. I had never given marriage a thought as I felt that my soul had been already married to Krishna, who had become my only Lord, Beloved and Master. I could not dream at the time of belonging to anyone else as I felt that I belonged to him alone, body and soul. And then he was so real, so true! I had seen Him, experienced His Grace—my body had thrilled to his touch. I protested but as my father threatened to commit suicide I had to yield."

"The Maharana, my husband, was a very kind and good man and loved me passionately. In the beginning he had given me a very long rope: absolute freedom to worship my Lord as I would in my little temple, adjoining our palace garden. But gradually things became very trying for him as I simply could not stay away from the temple. I used to hear

the Flute calling me in the middle of the night. My first impulse would be to cling to my husband unheeding its invitation, but its pull was so imperious that the tie that had held me to my husband snapped like a worn thread and I was forced to leave my earthly husband and spend my days and nights mostly in the temple worshipping my Eternal Lord and Master. I could not even bear my husband to touch my body which, I felt, belonged utterly and irrevocably to Krishna. The Maharana, though he could not understand it at all, was very tolerant because his love for me was intense, so much so, that sometimes he would follow me into the temple where I would pass whole nights in prayer I would open my eyes to find his fastened on me Once I felt sorry for him and asked why he waited thus on me. 'You are worshipping your God', he replied, 'and I am worshipping my Goddess' But many people—like his own brother, the Rana, and his sister —grew jealous of me and tried to persuade the Maharana that I was play-acting and was, besides, an unchaste woman. This hurt him and made him suffer but still he never said one harsh word to me.

"We had been married for thirteen years when he died, and then his brother, who ascended the throne, did all he could to persecute me in various ways till, in the end, he brought me a cup of poison and said 'For the sake of the royal family and the honour of the Rajput race your life must be brought to an end, as the whole world has been saying that you are unchaste'. I was so intoxicated with the love of the Lord that I drained the cup instantly Well, it only moistened my throat which had been parched for singing for hours. The Rana was stupefied and decided that I was some sort of a witch This incident, however, was the turning-point of my life I realised that the royal palace, comforts and worldly relations were not for me and that my place was at the feet of the Lord. It was then that I thought of my Guru and this time it was I who set out in search of him, the saint who

ved now at Brindaban. I had been told that he had prohesied that I would be a *bhakta*, a devotee of Krishna. I set out ow for Brindaban to seek refuge at his feet The Rana did ot try to deter me now from my purpose, in fact he felt elieved, if anything, to get rid of a mad person who could ot be brought back to her senses But *now* came my greatest rdeal.

"For two years I suffered excruciating pain. Krishna withlrew his presence completely and then a big tumour affected bone on my left thigh One day, when I was nearly at the nd of my tether, a feeling of deep gratitude welled up within ne because I suddenly realised that all these years he had cept me in a flawless comfort and luxury and that only for wo years had I known pain and privation What Grace He had showered on me! How compassionate He was! Tears rolled down my cheeks Bending down I picked up a handful of sand and there, in every grain of sand I saw my Lord presiding! At once all pain ceased, there was no sorrow, no questioning, no thought, nothing but Krishna, Krishna, Krishna everywhere! In my ecstasy I pressed my swollen thigh when lo! all the foreign matter flowed out, giving me instant relief. In sheer exhaustion I lay down: there was no water near about and I felt very thirsty Suddenly I saw a shepherd-boy pouring water into my mouth I cried out 'You may come in any disguise you like, but even if you walked over my grave I would know you by your footfall. *Mira* cannot be mistaken in you'. He smiled and vanished, but from now on there could be no more hiding from Mira. I had *seen* him in my heart I had seen that all was Him Every particle of sand, every little cloud, every stray leaf only revealed Him to me.

"In this state I walked on and on consorting with mendicants and Yogis, eating any food, sometimes fasting, sleeping anywhere, sometimes spending the night sleeplessly—but always singing, singing, singing whatever came to me, but never writing down what I composed or rather improvised as

